তার বিস্ফারিত চোখে কেমন আতঙ্কভরা দৃষ্টি। প্রকাণ্ড তলপেটটা দু হাতে চেপে ধরে এমন অস্বাভাবিকভাবে নিশ্বাস নিচ্ছে যে তলপেটটা খিঁচুনি দিয়ে ওঠানামা করছে বারেবারে, নেকড়ের মত হলদে দাঁতগুলো বের ক'রে গরুর মত চাপা আওয়াজ করছে।

'কেউ কি মেরেছে তোমায়?' তার ওপর ঝুঁকে পড়ে জিজ্ঞাসা করলাম আমি। ধূলোর ওপরে মাছির পায়ের মত খালি পা দুটো ঘসতে ঘসতে ভারী মাথাটা নাড়িয়ে কোনমতে বলল সে:

'ভাগো এখান থেকে···নির্লজ্জ··· ভাগো বলছি···'

সবই বুঝলাম। আগেও একরকম ঘটতে দেখেছি। অবশ্য, আমি ভয় পেয়ে লাফিয়ে পিছিয়ে গেলাম। দীর্ঘ, একটানা আর্তনাদ ক'রে উঠল মেয়েটি। চোখ দুটো ফেটে পড়বে যেন, লাল কোঁচকান মুখের ওপর দিয়ে বেয়ে পড়তে লাগল যন্ত্রণার অশ্রু।

তার কাছে ফিরে গেলাম আবার। মাটিতে ছুঁড়ে ফেলে দিলাম আমার বোঁচকা, চায়ের পাত্র, আর কেটলিটা। তাকে চিৎ ক'রে শুইয়ে দিয়ে হাঁটুটা ভাজ ক'রে দেবার চেষ্টা করলাম। ধাক্কা মেরে ফেলে দিয়ে বুকে মুখে আঘাত করল আমায়, গালাগাল দিতে লাগল, তারপর ঘুরে, ভালুকের মত গজরাতে গজরাতে হাতে পায়ে ভর দিয়ে গুড়ি মেরে ঝোপের মধ্যে চলে গেল। বলল::

'দস্যু!···শয়তান কোথাকার!···'

মাটিতে মুখ থুবড়ে পড়ে গেল মেয়েটি, হাত দুটো শরীরের নিচে। পা দুটো ছড়িয়ে দিতে দিতে আবার খিঁচুনি দিয়ে চিৎকার ক'রে উঠল।

কেমন এক উত্তেজনায় যা জানি সব মনে করবার চেষ্টা করলাম। মেয়েটির শরীরটা ঘুরিয়ে চিৎ ক'রে শুইয়ে দিয়ে পা দুটো ভেঙে দিলাম।

'চুপ ক'রে শুয়ে থাক,' বললাম তাকে: 'শিগ্‌গিরই প্রসব হবে তোমার!'

সমুদ্রের তীরে দৌড়ে গিয়ে আস্তিন গুটিয়ে হাত দুটো ধুয়ে নিলাম, দাইয়ের কাজ শুরু ক'রে দিলাম ফিরে এসে।

আগুন-লাগা গাছের বাকলের মত কুঁকড়ে উঠতে লাগল মেয়েটি; এদিক ওদিক হাত দুটো ছুঁড়ে মুঠোয় শুকনো ঘাস নিয়ে মুখের ভেতর

পুরে দিতে গেল। মাটি ছিটতে লাগল তার সেই ভীতিপ্রদ কুঁচকানো মুখে ; হিংস্র চোখ দুটোয় রক্ত ঠিকরে পড়ছে যেন। শিশুর মাথাটা দেখা যাচ্ছে ঃ পা ছুঁড়তে না পারে যাতে সেই জন্য পা দুটো চেপে ধরে শিশুটির বেরিয়ে আসবার জন্য সহায়তা করতে লাগলাম, নজর রাখলাম তার বিকৃত গোঙানো মুখে যাতে ঘাস না পুরতে পারে।…

পরস্পরকে গালিগালাজ করলাম আমরা একটু ; সে দাঁতের ফাঁক দিয়ে, আর আমি চাপা গলায় নিশ্বাস রুদ্ধ ক'রে ; যন্ত্রণায়—হয়ত বা লজ্জায় গালাগাল দিল সে, আর আমি গালাগাল দিলাম তার যন্ত্রণায় কাতর হ'য়ে অসহিষ্ণুতা বোধ করছিলাম বলে।…

'ভগবান—!' কেমন ঘড় ঘড় শব্দ ক'রে বারবার উচ্চারণ করল। নীল ঠোঁট দুটো কাঁমড়ে ধরেছে, গাজলা উঠেছে ; চোখ দুটো দেখে মনে হয় হঠাৎ যেন সূর্যের কিরণে ম্লান হ'য়ে গিয়েছে, জল ঝরছে সে-চোখ দিয়ে—মাতৃত্বের অসহনীয় বেদনার অঝোর ধারা। কুঁকড়ে ভেঙে দ্বিধাবিভক্ত হ'য়ে যাচ্ছে তার দেহ।

'যাও, দূর হয়ে যাও শয়তান…!' বলে উঠল সে।

দুর্বল বিক্ষিপ্ত হাতে ঠেলতে লাগল আমায়, আর আমিও জোরে বলতে লাগলাম বারে বারে : 'শেষ কর বোকা মেয়ে, শেষ কর তাড়াতাড়ি।'

তার প্রতি মমতায় সমস্ত অন্তর ব্যাথিত হ'য়ে উঠল আমার ; তার চোখের জল যেন আমার চোখে, যন্ত্রণায় কুঁকড়ে উঠল হৃদয়। চিৎকার ক'রে উঠতে ইচ্ছে হ'ল, চিৎকার করলামও : 'শিগ্‌গির, শিগ্‌গির !'

অবশেষে দুই হাতে তুলে ধরলাম একটি মানুষকে। চোখের জলের ভেতর দিয়ে দেখলাম, একটি রক্তপিণ্ড, ইতিমধ্যেই এই পৃথিবীর ওপর বিরক্ত হ'য়ে উঠেছে সে। হাত পা ছুঁড়ে রীতিমত যুদ্ধ লাগিয়ে দিল, গাঁ গাঁ ক'রে উঠল, তখনও কিন্তু তার মায়ের দেহের সঙ্গে সে সংযুক্ত। নীল দুটি চোখ, লাল কোঁচকান মুখে কেমন অদ্ভুত থ্যাবড়া নাক, ঠোঁট দুটো নড়ছে, চিৎকার ক'রে উঠছে : 'ওঁয়া…ওঁয়া…।' শরীরটা এমন পিছল যে খুব সতর্ক না থাকলে হাত থেকে পড়ে যেত পিছলে ! হাঁটু গেড়ে বসে তার দিকে তাকিয়ে হাসলাম আমি—ভারী আনন্দ হ'ল, ভুলে গেলাম, আর কি করতে হবে আমায়।

'নাড়ীটা কেটে ফেল···' আস্তে ফিস্ ফিস্ ক'রে বলল :মা। চোখ দুটি বোজা, ক্লান্তি কেটে গেছে মুখ থেকে। কেমন মেটে রং, মনে হ'ল মৃত, নীল ঠোঁট দুটি নাড়ল অনেক কষ্টে : 'কেটে ফেল···একটা ছুড়ি দিয়ে···'

কিন্তু আমার ছুরিটা চুরি হয়ে গিয়েছে। দাঁত দিয়েই নাড়ীটা কেটে ফেললাম। গাঁ গাঁ ক'রে উঠল শিশুটি, মায়ের মুখে হাসি খেলে গেল ; অতল চোখে এক অপূর্ব সৌন্দর্য বিকশিত হ'য়ে উঠল, নীলাভ আগুন জ্বলে উঠল যেন। কালো হাত দিয়ে তার পোষাক হাতড়ে পকেট খুঁজতে লাগল, অনেক কষ্টে কথা ফুটল তার রক্তাক্ত চেপে ধরা ঠোঁটে : 'আমার শক্তি নেই···পকেটে··· ফিতে···নাভিটা···বাঁধ।'

ফিতেটা নিয়ে বেঁধে দিলাম নাভিটা। আরও স্পষ্ট হ'য়ে উঠল তার মুখের হাসি, এত চমৎকার, মনোরম সে-হাসি যে মুগ্ধ হয়ে গেলাম একেবারে।

'এবার ঠিকঠাক ক'রে নাও নিজেকে, বাচ্চাটাকে পরিষ্কার ক'রে আনি···' বললাম আমি।

'শোন,' কেমন অসহিষ্ণুভাবে ককিয়ে বলল : 'একটু আস্তে যেয়ো···'

এই লাল লোকটাকে আবার যত্ন! মোটেও না! ঘুষি বাগিয়ে এমন ভাবে চিৎকার করছে যেন যুদ্ধ করতে চাইছে আমার সঙ্গে : 'ওঁয়া···ওঁয়া···'

'উঁ উঁ! নিজেকে বেশ শক্তভাবে প্রতিষ্ঠিত কোরো হে, নইলে স্বজাতিরাই ঘাড় মুচড়ে ভেঙে দেবে···'

আমাদের গায়ে এসে সানন্দে ধাক্কা দিচ্ছে ফেনিল তরঙ্গ ; সেই তরঙ্গে সর্বপ্রথম তার গা ভিজতেই বেশ জোরে প্রাণপণে চিৎকার ক'রে উঠল সে। তার বুক পিঠ ধুইয়ে দিতেই চোখ কুঁচকে, সাংঘাতিক হাত পা ছুঁড়ে তীক্ষ্ণ চিৎকার ক'রে উঠল, আর তার গা ভিজিয়ে চলল ঢেউগুলি।

'চেঁচাও! যত জোর আছে ফুসফুসে চেঁচাও···।'

তার মায়ের কাছে যখন নিয়ে গেলাম তাকে, ঠোঁট দুটো চেপে, চোখ বুঁজে পড়ে আছে তার মা। যন্ত্রণা হচ্ছে—প্রসবের পরের যন্ত্রণা। তা সত্ত্বেও তাঁর নিঃশ্বাস আর কাতরানির ভেতর অস্ফুট ফিস্‌ফিস্ শব্দ শুনতে পেলাম : 'দাও···আমার কাছে দাও···।'

'থাকুক না!'

'না, দাও এখানে।'

দুর্বল কম্পিত হাতে ব্লাউজের বোতাম খুলে ফেলল, তার স্তন উন্মুক্ত করায় সাহায্য করলাম আমি—অন্তত কুড়িটি শিশুর জন্য প্রকৃতির তৈরি খাদ্য তার বুকে! তার গরম দেহের ওপরে কাঁদুনেটাকে রাখলাম। তৎক্ষণাৎ অবস্থাটা বুঝেই সে চুপ হ'য়ে গেল।

'হে মেরী মাতা!' কাঁপতে কাঁপতে বারে বারে উচ্চারণ করল মেয়েটি। আমার বোঁচকার ওপরে এদিক ওদিক গড়াগড়ি দিতে লাগল তার আলুথালু মাথাটা।

হঠাৎ একটু মৃদু চিৎকার করেই চুপ ক'রে গেল সে। তারপর, তার সেই অপূর্ব সুন্দর চোখ দুটি মেলল—জননীর পবিত্র চোখ। নীল আকাশের দিকে তাকাল সেই নীল চোখে, আনন্দ আর কৃতজ্ঞতায় ভরা হাসি জ্বলে উঠে মিলিয়ে গেল সে-চোখে। তার নিজের দেহে আর শিশুটির দেহে ভারী হাতটা তুলে ক্রশ চিহ্ন আঁকল আস্তে আস্তে।...

'হে মেরী মাতা, জয় হোক তোমার, জয় হোক...' বারে বারে উচ্চারণ করল।

তার চোখ দুটো ক্লান্ত, বসে গিয়েছে। অনেকক্ষণ ধরে চুপচাপ রইল সে, ক্ষীণ নিশ্বাস পড়ছে। রুক্ষ, দৃঢ় স্বরে বলে উঠল হঠাৎ: 'আমার বোঁচকাটা খুলে দাওতো, বাবা।'

খুলে দিলাম। মনোযোগ দিয়ে দেখল আমায়, ক্ষীণ হাসি হাসল; কুঁচকে ওঠা গাল আর ভেজা কপালটা চিকচিক ক'রে উঠল একটু।

'কিছু মনে কোরো না...এখান থেকে একটু যাও তুমি...'

'বেশী কিছু কোরো না তুমি...'

'আচ্ছা...আচ্ছা...'

ঝোপের মধ্যে চলে গেলাম। মনের মধ্যে পাখীদের কলকাকলী আর তার সঙ্গে নদীর কলরোল—এত চমৎকার লাগছিল। মনে হচ্ছিল সারা বছর ধরে এ সংগীত আমি শুনতে পারি।...

কাছেই নদীর কল্লোলধ্বনি : যেন কোন তরুণী তার প্রেমিকের কথা বল্‌ছে বান্ধবীকে···

পরক্ষণেই ঝোপের ওপরে মেয়েটির মাথাটি দেখা গেল, হল্‌দে রুমাল-খানা যথারীতি বাঁধা।

'আঃ, তুমি নাকি ?' জোরে বলে উঠলাম : 'বড্ড তাড়াতাড়ি নড়াচড়া আরম্ভ করেছ।'

গাছের একটা ডাল ধরে পাথরের মূর্তির মত বসে আছে সে ; পাণ্ডুর মুখ, চোখ তো নয়, মস্ত বড় দুটি নীল হ্রদ ; কেমন আবেগ মাখানো চাপা গলায় বললে : 'দেখ—কি রকম ঘুমুচ্ছে···'

অকাতরে ঘুমুচ্ছে ; আমার যতদূর বিচার-ক্ষমতা তাতে তো অন্য শিশুর চাইতে কোন তফাৎ দেখতে পেলাম না ; আর যদি কোন তফাৎ থেকেও থাকে, তা পারিপার্শ্বিক অবস্থার জন্যই। শরতের চক্‌চকে পাতার স্তূপের ওপর, একটা ঝোপের নিচে শুয়ে আছে সে, ওরিয়ল প্রদেশে এ রকম ঝোপ জন্মায় না।

'তুমি বরঞ্চ এবার শুয়ে পড় মা···' পরামর্শ দিলাম তাকে।

'না !' মাথা ঝাঁকিয়ে বলল সে, ঘাড়ের সঙ্গে আলগাভাবে কোন মতে লেগে রয়েছে যেন মাথাটা : 'আমি এবার গুছিয়ে গাছিয়ে রওনা দেব ওদিকে, ওই··· কি বলে জায়গাটার নাম ?'

'ওকেম্‌ক্রি ?'

'হাঁ, হাঁ। অনেক দূর এগিয়ে গিয়েছে আমার লোকেরা···'

'কিন্তু হাঁটতে পারবে কি তুমি ?'

'মেরী মাতা আছেন তো ! তিনিই সাহায্য করবেন···'

'তা ঠিক !'

মেরী মাতা যদি সাহায্য করেন তাকে, কি আর বলার আছে আমার !

ঝোপের নিচে সেই ঠোঁট ফোলানো ছোট্ট মুখখানির দিকে তাকিয়ে রইল সে, সোহাগভরা স্নেহের কিরণ ঢেলে দিচ্ছে চোখ থেকে। জিভ দিয়ে ঠোঁট দুটো চেটে স্তনের ওপর হাতটা বুলোলো আস্তে আস্তে। আগুন ধরালাম আমি, কয়েকটা পাথর রেখে চায়ের কেটলিটা বসিয়ে দিলাম তার ওপর।

'দাঁড়াও, তোমায় চা তৈরি ক'রে দিচ্ছি মা।'

'দাও…খুব ভাল হয়…গলাটা শুকিয়ে গিয়েছে একেবারে।'

'তোমার লোকজনের খবর কি? তোমায় পেছনে ফেলে গেল নাকি তারা?'

'না, না। আমিই একটু পিছিয়ে গিয়েছিলাম। মাতাল হ'য়ে ছিল ওরা, আর…এই-ই ভাল হয়েছে, এই রকম…ওরা সবাই ঘিরে থাকলে কি বিচ্ছিরি ব্যাপার হ'ত!'

আমার দিকে তাকিয়ে কনুয়ের মধ্য মুখটা লুকিয়ে ফেলল। রক্তমাখা থুথু ফেলল তারপর, মুখে সলজ্জ হাসি।

'এই কি প্রথম?' জিজ্ঞাসা করলাম।

'এই-ই প্রথম…কিন্তু তুমি কে?'

'মানুষ! এই…'

'মানুষ তো নিশ্চয়ই! বিয়ে করেছ?'

'না, সে সৌভাগ্য হয়নি…।'

'মিছে কথা বলছ।'

'মানে?'

চোখ দুটো নামিয়ে কি যেন ভাবল একটু, তারপর বলল: 'এ সব ব্যাপার তুমি জানলে কি ক'রে?'

এবার মিথ্যে বলাই ঠিক করলাম, বললাম: 'পড়াশুনো করেছি এ নিয়ে। ছাত্র আমি, বুঝলে?'

'ঠিক, তা বটে। আমাদের পাদ্রীর বড় ছেলেটাও ছাত্র। পাদ্রী হবার জন্য সে পড়াশুনা করে…।'

'হাঁ, আমিও সেই রকম। দাঁড়াও, জল আনি একটু…।'

মেয়েটি শিশুটির দিকে মাথাটা ঝুঁকিয়ে তার নিঃশ্বাসের শব্দ শুনল কিছুক্ষণ, তারপর চোখ তুলে তাকাল সমুদ্রের দিকে।

'হাত-পা ধুয়ে একটু পরিষ্কার হতে চাই আমি,' বলল সে: 'কিন্তু এই বিচ্ছিরি জল…কি রকম জল? নোনা আর কটু…'

'এই জলেই হাত মুখ ধোও, ভালই হবে তোমার পক্ষে!'

'সত্যি ?'

'নিশ্চয়ই। নদীর জলের চাইতে গরম। এখানকার নদীর জল তো বরফ…।'

'তুমিই ভাল জান…'

আস্তে আস্তে ঘোড়ায় চড়ে একজন আবখাসিয়ান্ এল, তন্দ্রার ঘোরে ঢুলে ঢুলে পড়ছে মাথাটা। তার ক্ষুদে যোয়ান ঘোড়াটা, তার কালো গোল গোল চোখের কোণ দিয়ে আমাদের দিকে তাকাল, খাড়া হ'য়ে উঠল কান দুটো, ঘোঁৎ ঘোঁৎ ক'রে উঠল ঘোড়াটা, ঘোড়সওয়ার হঠাৎ সতর্ক হ'য়ে লোমওয়ালা ফারের টুপি পরা মাথাটা তুলে তাকাল আমাদের দিকে, তারপর আবার নুয়ে পড়ল মাথাটা।

'কী অদ্ভুত লোকগুলো, এমন ভয় পাইয়ে দেয়—' আস্তে আস্তে বলল মেয়েটি।

সরে গেলাম আমি। পাথরের ওপর দিকে বয়ে চলেছে পারার মত জীবন্ত স্বচ্ছ জলের ধারা, শরতের ঝরে-পরা পাতাগুলো আনন্দে ঘুরপাক খাচ্ছে তার ভেতর। ভারী চমৎকার। হাত-মুখ ধুয়ে চায়ের কেটলিটা ভরে নিয়ে ফিরে এলাম। ঝোপের ভেতর দিয়ে নজরে পড়ল হামাগুড়ি দিচ্ছে মেয়েলোকটি, চারদিকে কেমন উদ্বিগ্ন দৃষ্টিতে তাকাচ্ছে।

'ব্যাপার কি ?' চিৎকার ক'রে উঠলাম।

ভয়ে ফ্যাকাশে হ'য়ে কি যেন একটা লুকোতে গেল সে জামার নিচে। বুঝতে পারলাম কি জিনিস।

'দাও আমার কাছে দাও, আমি পুঁতে দেব এক জায়গায়।' বললাম আমি।

'এ মা! তুমি করবে কেমন ক'রে? কোন স্নানের ঘরের দরজার মেঝের নিচে পুঁততে হবে…'

'কতদিনে এখানে স্নানের ঘর তৈরি হবে বলে তোমার মনে হয় ?'

'তোমার কাছে ঠাট্টা হতে পারে, কিন্তু আমি যে ভয়ে মরি! ধর যদি কোন জানোয়ার খেয়ে ফেলে এটা!…মাটিকে তো এটা ফিরিয়ে দিতে হবে, তুমি জানো…'

একপাশে সরে গেল সে, তারপর আমার হাতে একটা ভেজা ভারী পুঁটুলি দিয়ে চাপা গলায় লজ্জারক্ত মুখে অনুনয় করল : 'ভাল ক'রে পুঁতে দিও, যতটা গর্ত ক'রে পারো…আমার এই ছোট্টো বাচ্চাটার ওপর করুণা ক'রে অন্তত ভাল ক'রে পুঁতে দিও।'

ঘুরে এসে দেখলাম সমুদ্রের তীর থেকে ফিরছে সে। পা টলছে, সম্মুখ দিকে একটা হাত প্রসারিত ; পরনের পোষাক কোমর পর্যন্ত ভিজে, অন্তরের কি এক জ্যোতিতে যেন সমস্ত মুখ তার উদ্ভাসিত হয়ে উঠেছে। সাহায্য করলাম তাকে আগুনের কাছ পর্যন্ত হেঁটে যেতে, মনে মনে ভাবলাম, কী পশুর মত শক্তি! মধু দিয়ে চা খেলাম আমরা। তারপর আমায় আস্তে আস্তে জিজ্ঞাসা করল : 'লেখাপড়া ছেড়ে দিয়েছ?'

'হাঁ—'

'সব মদ খেয়ে উড়িয়েছ বুঝি!'

'হাঁ মা। একেবারে শেষ কণাটুকু পর্যন্ত।'

'ওই রকম তুমি! মনে আছে আমার—সুখুমে একবার লক্ষ্য করেছিলাম, খাবার নিয়ে কর্তৃপক্ষের সঙ্গে প্রচণ্ড তর্ক জুড়ে দিয়েছিলে তুমি ; তখনই ভেবেছিলাম মনে মনে, কোন কিছুতে ভয় পায় না নিশ্চয়ই মাতাল লোকটা!' পরম আগ্রহে ফোলা ঠোঁট থেকে মধুগুলো চেটে চেটে খেতে লাগল সে, ঝোপের দিকে নজর রাখলো যেখানে ওরিয়লের সর্বকনিষ্ঠ অধিবাসী গভীর ঘুমে মগ্ন।

'কী যে হবে ওর জীবন, আশ্চর্য হয়ে ভাবি তাই।' একটা নিশ্বাস ফেলে আমার দিকে তাকিয়ে বললে : 'আমায় সাহায্য করেছ তুমি, তার জন্য অসংখ্য ধন্যবাদ তোমায় …কিন্তু ওর জীবন কি সুখের হবে? জানি না…'

চা আর খাবার শেষ ক'রে ক্রুশ চিহ্ন আঁকল। আমি আমার জিনিসপত্র-গুলো গোছাতে লাগলাম, আর সে নিষ্প্রভ চোখে মাটির দিকে তাকিয়ে রইল, কি যেন ভাবতে লাগল তন্দ্রাচ্ছন্নভাবে মাথাটা নাড়িয়ে।

'সত্যিই হাঁটবে নাকি তুমি?' জিজ্ঞাসা করলাম।

'হাঁ।'

'শোন। মেরী মাতাই তো আছেন। দাও, ওকে আমার কোলে দাও।'

'না, না। আমিই নিচ্ছি ওকে।'

একটু কথা কাটাকাটির পর রাজী হ'ল সে; হাঁটতে লাগলাম আমরা পাশাপাশি।

'পড়ে যাব না আশা করি।' অপরাধীর মত একটু হেসে বললে সে; আমার কাঁধের ওপর তার হাতটা রাখলে।

আর রুশদেশের এই অজ্ঞাত-ভবিষ্যৎ নতুন অধিবাসী আমার দুই হাতের মধ্যে শুয়ে বেশ জাঁদরেল নাগরিকের মত শব্দ ক'রে ক'রে নিশ্বাস নিচ্ছে। শাদা ফেনায় ভূষিত সমুদ্র আছড়ে পড়ছে হিস্ হিস্ শব্দে; ঝোপগুলো কানাকানি করছে যেন। মাথার ওপরে দীপ্ত সূর্য ইতিমধ্যেই পশ্চিমে ঢলে পড়েছে একটু।

আস্তে আস্তে হাঁটছি আমরা। মাঝে মাঝে একটু থেমে গভীর নিশ্বাস নিচ্ছে মা, মাথা তুলে সমুদ্র, পাহাড়, জঙ্গল, সমস্ত কিছুর দিকে চোখ বুলিয়ে নিয়ে ছেলের মুখের দিকে তাকাচ্ছে। বেদনার ধারায় ধুয়ে গিয়ে মনোরম স্বচ্ছ হ'য়ে উঠেছে চোখ দুটো, অনির্বাণ ভালবাসার নীলাভ আগুনে প্রস্ফুটিত হ'য়ে জ্বলছে আবার।

একবার থেমে বললে: 'প্রভু! চারদিকে ছড়ানো অপার করুণা তোমার! এই তো হাঁটছি আমি, পৃথিবীর আর এক প্রান্তে হেঁটে যেতে পারি এমনি ক'রে; আর আমার বাচ্চা এই প্রাচুর্যের মধ্যে বড় হ'য়ে উঠবে তার মায়ের বুকের কাছে, সোনা মানিক আমার...'

...সমুদ্র গর্জিয়ে চলেছে সমানে...

[ অনুবাদ: নীহার দাশগুপ্ত

# মাকার চুদ্রা

একটা হিমেল স্যাঁতসেঁতে হাওয়া বইছে সমুদ্রের দিক থেকে···

সমুদ্র-সৈকতে আছড়ে-পড়া লহরীর বিষন্ন সিন্ধু-রাগ ও বেলাভূমির লতা-গুল্মের মর্মর ধ্বনি সেই হাওয়া ভাসিয়ে নিয়ে আসছে প্রান্তরের উপর দিয়ে। মাঝে মাঝে দমকা ঝাপটায় উড়ে আসে শুকনো পাতা, ঘুর পাক খেতে খেতে সেগুলো এসে পড়ে তাঁবুর সামনের প্রজ্বলিত অগ্নিশিখায়···চারপাশের শারদীয়া রাত্রির বিষন্নতা কাঁপতে কাঁপতে শঙ্কিত পদবিক্ষেপে সরে যায় আর মুহূর্তের জন্যে সুদূর প্রসারী উন্মুক্ত প্রান্তর ভেসে ওঠে আমার বাম পার্শ্বে, দক্ষিণে দেখা যায় সীমাহীন মহাসমুদ্র এবং আমারই সামনে দেখি দাঁড়িয়ে বৃদ্ধ বেদে মাকার চুদ্রা। বেদে-তাঁবুর ঘোড়াগুলোকে সে পর্যবেক্ষণ করছে। আমরা যেখানে বসেছিলাম সেখান থেকে হাত পঞ্চাশেক দূরে অবস্থিত তার বেদে-তাঁবু।

তামাক ভর্তি পাইপ থেকে মুখ ও নাক দিয়ে ধোঁয়া ছাড়তে ছাড়তে আমার মাথার উপর দিয়ে বৃদ্ধ বেদে তাকিয়ে রইল দিগন্ত বিসারী প্রান্তরের নিথর নিস্তব্ধ ঘনান্ধকারের দিকে। গায়ের ককেশীয় কোটটা সরিয়ে দিয়ে বৃদ্ধের লোমভর্তি বুকের ওপর নিষ্ঠুরভাবে আছড়ে পড়ছে দমকা হাওয়া। নির্বিকার বৃদ্ধ দৃপ্তভঙ্গীতে বসে বসে অনর্গল বকে চলেছে। একটু নড়ে চড়ে ব'সে নিজেকে সেই হিমেল হাওয়া থেকে বাঁচাবার সামান্যতম চেষ্টাও সে করে না। আমার দিকে তাকিয়ে সে বলে :

'হুঁ, তাহ'লে তুইও যাযাবর? বেশ, বেশ! ঠিক পথই বেছে নিয়েছিস। এটাই তো ভাল : চারদিকে ঘুরে ঘুরে দেখ···তারপর যখন সব দেখা হ'য়ে যাবে, তখন সটান মাটিতে শুয়ে পড়ে মরে যা—বাস্, সব চুকে বুকে গেল!'

'এই তো সব'—কথাটাতে মৃদু একটু আপত্তি জানাতেই বুড়ো ক্ষেপে

ওঠে। শ্লেষের সঙ্গে বলে : 'কি বল্‌লি? জীবন? অন্য সব মানুষজন? হুঁ, কিন্তু তাতে তোর কি এসে যায়, শুনি? তোর নিজের জীবনও তো একটা জীবন! ঠিক নয়? অন্য সব লোকজন তো তোকে ছাড়াই দিব্বি বেঁচে আছে, আর তোকে বাদ দিয়ে তারা তাদের দিনও তো কাটিয়ে দেবে। তুই কি মনে করিস্ যে, তোকে কারুর খুব দরকার আছে? মোটেই নয়। তুই তো আর রুটি নোস্, লাঠিও না। তোকে কেউ চাইবে না রে!

'শিখ্‌তে চাস্, শোনাতে চাস? কিন্তু অন্যকে কি ক'রে সুখী করা যায়, তা কি তুই শেখাতে পারবি? না, তা তুই পারবি না। আগে চুলে পাক ধরুক, তারপর তো শোনাবি! তাছাড়া কি শোনাবি তুই? নিজের প্রয়োজনটা সবাই বোঝে। চালাকচতুর যারা তারা দেখে শুনে নিজের প্রয়োজনটুকু বেশ গুছিয়ে নেয়; বোকাগুলো আর তা পারে না। কিন্তু প্রত্যেকটি লোকই নিজের জীবনের মধ্যে দিয়েই শেখে।...

'এই যে জীবগুলো—যাদের তুই মানুষ বলিস্—এরা কিন্তু সব অদ্ভুৎ! সবাই একই জায়গায় জড়ো হ'য়ে গুঁতোগুঁতি করবে, আর প্রত্যেকে প্রত্যেকের রাস্তায় চলতে গিয়ে অপরের পা মাড়িয়ে দেবে। অথচ,'—হাত দিয়ে দিগন্ত বিসারী প্রান্তরের দিকে দেখিয়ে সে বলে : 'আমাদের এই দুনিয়াটা কি বিরাট, কত জায়গা এখানে খালি পড়ে রয়েছে। আর এই লোকগুলো অহরহ খেটেই চলেছে। কিন্তু কেন? কার জন্যে? কেউই তা জানে না। একটা লোক জমিতে চাষ করছে। তাকে দেখে তুই হয়ত' ভাববি, আহা, লোকটা তার সমস্ত শক্তি ফোঁটা ফোঁটা ক'রে ঐ জমিটাতে ঢেলে দিচ্ছে। তারপর একদিন দেখবি যে সে ঐ জমিতেই মুখ গুঁজে শুয়ে পড়েছে, আস্তে আস্তে পচে গলে কোথায় মিশে গেছে! কিছুই তার থাকবে না। যে জমিটুকুর জন্য সে সারাজীবন শুধু খেটেই গেল, তাও তাকে কিছুই দেবে না। জন্মের সময় সে যা ছিল, মরবার সময়ও সে ঠিক তাই রয়ে গেল—মস্ত একটা বোকা!

'তুই কি মনে করিস্ যে সারাজীবন মাটি চষে অথচ নিজের কবর না খুঁড়ে মরবার জন্যেই সে জন্মেছিল? মুক্তির স্বাদ যে কি তা সে কোনও দিন জেনেছিল? আমাদের এই বিরাট প্রান্তরের প্রাণৈশ্বর্য সে কি কখনও অনুভব

করেছিল? প্রান্তরের এই বিচিত্র সুরের ঝঙ্কারে সাড়া দিয়ে তার হৃদয় কি কখনও আনন্দে গেয়ে উঠত? গোলাম, জন্মাবধি সে গোলাম, সারাজীবন সে সেই গোলামই রয়ে গেল। ব্যস্, এই তো তার জীবনের সব! নিজের জন্য সে কি করতে পারত? তার ঘটে যদি বুদ্ধিশুদ্ধি থাকত, তাহ'লে সবথেকে আগে সে দিত গলায় দড়ি।

'আচ্ছা, আমার কথা ধর। আমার এই আটান্ন বছর বয়সের মধ্যে আমি কত কিছু দেখেছি…। তুই যদি কাগজ নিয়ে লিখতে বসিস, তাহ'লে তোর ঐ পুঁটুলিটার মতো হাজারটা পুঁটুলি শুধু সেই লেখা কাগজেই ভরে উঠবে। কোথায় আমি না গিয়েছি? তেমন জায়গা তো আমার আর চোখে পড়ে না। যে সব জায়গায় আমি ঘুরেছি, সে-সম্বন্ধে তোর কোনও ধারণাই নেই। একেই বলে বেঁচে থাকা—দুনিয়াকে চষে বেড়ানো! ব্যস্, সেই তো জীবন! কোনও জায়গাতেই খুব বেশীদিন আটকে থাকা নয়…বেশীদিন আট্‌কে থাকবার মতো তেমন জায়গাই বা কোথায়…। এই দুনিয়াটাকে ঘিরে দিন আর রাত্রি যেমন পরস্পরকে অনবরত তাড়া ক'রে চলেছে, জীবনের ভাবনা চিন্তা থেকে তোরও নিজেকে তেমনই তাড়া ক'রতে হবে। তা না করলে, জীবনটাই ভয়ানক বিরক্তিকর একঘেয়ে হয়ে ওঠে। ভেবে চিন্তে কিছু একটা ঠিক করবার জন্যে যখনই তুই থিতুবি, তখনই সুরু হ'য়ে যাবে তোর খারাপ লাগা। ওটা এই ভাবেই সুরু হয়। আমারও তাই হয়েছিল, হ্যাঁ, একবার ঐরকম একটা অবস্থায় পড়ে আমারও এই জীবনটার ওপর ঘেন্না ধরে গিয়েছিল।…

'গ্যালিসিয়ার জেলে আমি তখন কয়েদ খাটছি। হঠাৎ আমার মাথায় একটা চিন্তার পোকা ঢুকল—এই দুনিয়ায় আমি কি জন্যে বেঁচে আছি? কেমন একটা নিদারুণ বিষাদ আমাকে পেয়ে বসল; আর বিশেষ ক'রে জেলখানার মধ্যে এই ভাবনাটা এত জোরালো, এত ভয়ংকর হ'য়ে ওঠে, যে তা আর কি বলব! জানলার গরাদের বাইরে খোলা মাঠের দিকে চাইলে এমন খারাপ লাগত! সমস্ত মনটা যেন বিষিয়ে উঠত। মনে হতো, কেউ যেন শক্ত মুঠোতে আমার হৃদয়টাকে ধরে মুচড়ে নিংড়ে নিচ্ছে। কিসের জন্যে মানুষ বাঁচে?

—কে এর জবাব দেবে ? না বাপু, এর জবাব কেউ জানে না। আর সেই জন্যে নিজেকে জিজ্ঞেস করেও কোন লাভ নেই। বেঁচে থাক, ঘুরে বেড়াও, দেখ—তাহলেই বেঁচে থাকার জন্যে তোমার আর কখনও খারাপ লাগবে না। কয়েদ-বাসের ঐ সময়টায় আমি আর একটু হলেই গলায় দড়ি দিচ্ছিলাম আর কি—গালগল্প নয়, সত্যিই বলছি !

'হ্যাঁ ! একবার একটা লোকের সঙ্গে আমার আলাপ হয়েছিল। তোমারই মত একজন রাশিয়ান। বেশ গম্ভীর, চিন্তাশীল ব্যক্তি···। তিনি বলতেন, তোমাকে বাঁচতে হবে ; কিন্তু তুমি যে-ভাবে চাও সে-ভাবে নয়, ভগবান যে-ভাবে চান, সেই ভাবে। ভগবানকে মেনে চল, দেখবে, তুমি যা কিছু চাও, তিনিই সব জুটিয়ে দেবেন। লোকটার নিজেরই কাপড়চোপড়ের অবস্থা একেবারে শতচ্ছিন্ন। আমি তাঁকে বললাম : ভগবানের কাছ থেকে একপ্রস্থ নতুন কাপড় জামা চেয়ে নিন না। শুনে তো তিনি রেগে টং। যা তা গালিগালাজ ক'রে আমার ওপর খেঁকিয়ে উঠলেন। অথচ একটু আগেই তিনি বোঝাচ্ছিলেন যে প্রত্যেকের উচিত অন্যের দোষ ত্রুটি ক্ষমা করা এবং তাকে ভালোবাসা। অন্যায় কথা যদি আমি কিছু বলেই থাকি, ভদ্রলোকের তো উচিত ছিল আমাকে ক্ষমা করা। এরা হলেন সব শিক্ষিত ! অন্যকে উপদেশ দিয়ে থাকেন ! এরা তোমাকে উপদেশ দেবে কম খেতে ; কিন্তু নিজেরা দশবার পেটপুরে খাবে।'

আগুনের মধ্যে একগাল থুতু ফেলে সে নিঃশব্দে পাইপটাতে আবার তামাক ঠাসতে লাগে। একটা চাপা কান্না যেন বিনিয়ে বিনিয়ে বাতাসে ছড়িয়ে পড়ছে। অন্ধকারের মধ্যে থেকে ঘোড়াগুলো মাঝে মাঝে ঘোঁৎ ঘোঁৎ ক'রে উঠছে। আর ওদিকের বেদে-তাঁবু থেকে 'ডুমকা'-র মিষ্টি সুরে নরম আবেশ ভেসে আসছে। মাকার চুদ্রার মেয়ে নোংকা গান গাইছে। মেয়েটি রূপসী। তার ভারী গলার মিষ্টি কণ্ঠস্বর আমি জানতাম। ওর ঐ কণ্ঠস্বরে এমন একটা রহস্য, এমন একটা বিক্ষোভ, এমন একটা মহিমান্বিত তেজ ছিল, যা কিছুতেই ভোলা যায় না—তা সে গানই করুক, আর 'কি ভাল তো !' ব'লে সম্ভাষণ জানাক। একটা উষ্ণ দীপ্তিতে উদ্ভাসিত তার ঈষৎ ঘনবর্ণের মুখটাকে

রাণীর মত গর্বিত মনে হ'ত। নিজের অসহ্য রকমের আকর্ষণীয় রূপ সম্বন্ধে সে সজাগ ছিল। আর নিজের উপর ছাড়া অন্য সব কিছুর উপর ছিল তার নিদারুণ বিতৃষ্ণা। এই দুয়ে মিলে তার ঘন বাদামী চোখদুটোর সুগভীর পর্যন্ত অপরূপ উজ্জ্বলতায় জল জল করত।

মাকার আমার দিকে পাইপটা এগিয়ে দিল।

'দাওনা, একটা টান দাও। ...মেয়েটা চমৎকার গান করে, কি বল? হ্যাঁ, আমার তো খুবই ভাল লাগে। ঐ রকম একটি মেয়ে তোমাকে ভালবাসলে কেমন হ'ত? কি বললে, না! তা ঠিক বটে। মেয়েদের কখনও বিশ্বাস করোনা। সব সময় ওদের থেকে তফাতে থেকো। এই পাইপটাতে টান দিতে আমার যেমন ভাল লাগে, মেয়েরা চুমু খেতে তার চেয়েও বেশী ভালবাসে। কিন্তু একবার যেই তুমি কাউকে চুমু দেবে, ব্যস, আর কথা নেই। তোমার স্বাধীনতাও সেই সঙ্গে তোমাকে সেলাম জানাবে। সেই মেয়েটা তোমাকে এমন অসংখ্য অদৃশ্য বন্ধনে বেঁধে ফেলবে যে, তুমি আর কখনই তা থেকে নিজেকে ছাড়াতে পারবে না। শেষপর্যন্ত মনপ্রাণ তার পায়ের নিচে বিলিয়ে না দেওয়া পর্যন্ত তোমার নিস্তার নেই। বাজে কথা নয়, একদম খাঁটি কথা। মেয়েদের সম্বন্ধে খুব সাবধান! ওরা সব মিথ্যুক। হয়ত' সে বলবে যে দুনিয়ার সব কিছুর চেয়ে সে তোমাকেই বেশী ভালবাসে; কিন্তু সামান্য একটা আলপিনের আঁচড় দাও, দেখবে, সে তোমার হৃদয়কে ভেঙে গুঁড়িয়ে দিয়েছে। ওদের সম্বন্ধে আমি বেশী কিছু জানি, তা নয়। তা এ-সম্বন্ধে একটা গল্প শুনতে চাও, সত্যি গল্প? গল্পটা মনে রাখার চেষ্টা ক'রো, তাহ'লে চিরদিন তুমি পাখীর মত স্বাধীন জীবন কাটিয়ে যেতে পারবে।...

'কোনও এক সময় একজন জোয়ান জিপ্‌সী ছিল। লোইকো জোবার ছিল তার নাম। হাঙ্গারী, বোহেমিয়া, স্লাভোনিয়া আর সমুদ্রের এপার-ওপার সমস্ত তল্লাটে সবাই তাকে চিনত। কি চমৎকার ছোকরা! তাকে খুন করবার জন্যে রোজ ভগবানের নামে শপথ নিত এমন আধ ডজন লোক প্রায় প্রত্যেক গ্রামেই ছিল; কিন্তু কে কার পরোয়া করে? লোইকো দিব্বি

হেসে খেলে ঘুরে বেড়াত। কারুর কোন একটা ঘোড়া যদি তার নজরে ভাল লেগে যায়, তাহ'লে আর কথা নেই। তুমি পুরো একটা পল্টনের পাহারা বসাও না কেন, দেখবে, লোইকো ঠিক সেই ঘোড়াটাতেই চেপে মনের আনন্দে চক্কর দিচ্ছে। হ্যাঁ, কাউকে ভয় করবার পাত্র সে ছিল না, আর কেনই বা করবে? এমন কি সাক্ষাৎ শয়তানের সর্দারও যদি তার সাঙ্গ-পাঙ্গ নিয়ে আসত, তাহ'লে লোইকো তার ছুরি চালিয়েছে কি না চালিয়েছে, সঙ্গে সঙ্গে তারা ভোঁ দৌড় দিত। এর মধ্যে একটুও বানানো নয়, একেবারে সত্য কথা।

'বেদেদের যেখানে যত আড্ডা ছিল, সবাই তাকে হয় জানত, না হয় তার নাম শুনেছিল। জীবনে তার ভালবাসা বলতে একটা নেশাই ছিল— ঘোড়া। আর কিছু নয়। তাও আবার একটানা বেশীদিনের জন্য নয়। পেয়ারের ঘোড়াগুলোকে সে হয়ত' কিছুদিন বেশ চড়ল ফিরল, তারপর হুট্ ক'রে সেগুলোকে একদিন বিক্রি ক'রে ফেলত। অবিশ্যি, যে কেউ চাইলেই বিক্রির টাকাটা পেয়ে যেত। কোনও কিছুতেই তার টান বা আসক্তি ছিল না। তোমাকে খুশী করবার জন্যে, তুমি চাইলে, সে অক্লেশে তার হৃদয়টা বুক থেকে ছিঁড়ে তোমাকে দিয়ে দিতে পারত। এই রকমের মানুষ ছিল লোইকো!

'আমাদের দলটা তখন বুকোভিনার মধ্যে ঘোরাঘুরি করছে। সে প্রায় বছর দশেক আগেকার কথা। বসন্তের এক রাত্রে আমরা সবাই গোল হ'য়ে বসে গল্পগুজব করছি—আমি, পুরোনো সেপাই দানিলো—কোসেথের ঝাণ্ডার নিচে যে লড়াই করেছিল, বুড়ো নূর, আরও অন্য সবাই। আর ছিল দানিলোর মেয়ে—রাদ্দা।

'আমার মেয়ে নোংকাকে তো তুমি দেখেছো, না? তাকে তো রীতিমত রূপসীই বলা যায়, কি বল? কিন্তু তুমি যদি রাদ্দার সঙ্গে তাকে তুলনা করতে যাও, তাহ'লে তার রূপকে বড় বেশী সম্মান দেওয়া হবে। রাদ্দার রূপের সঙ্গে ওর কোনও তুলনাই চলে না। রাদ্দার রূপ বুঝিয়ে বলার মত ভাষাও নেই। হয়ত' খানিকটা বোঝান যাবে যদি বলি যে রাদ্দার রূপ যেন বেহালার সুর···

তাও আবার সেই বেহালা থাকবে এমন একজনের হাতে যে তার নিজের সমগ্র সত্তা দিয়ে বেহালাটাকে জানে এবং বোঝে।

'রাদ্দার ঐ রূপের ঝল্‌সানিতে অনেক ছেলেছোকরার হৃদয়ই পুড়ে ছাই হ'য়ে গিয়েছিল—ভাল ভাল জোয়ান ছেলে সব! মোরাভার এক গোলমাথা বুড়ো মাতব্বর তো তাকে দেখামাত্র কচুকাটার মত হ'য়ে গিয়েছিল। ঘোড়ার ওপর বসে বসে বুড়ো একভাবে রাদ্দার দিকে চেয়ে থাকত, নিদারুণ একটা আবেগে তার সমস্ত শরীর কেঁপে কেঁপে উঠত। সোনালী নক্সাকাটা দামী একটা ইউক্রেনীয়ান কোট তার গায়ে, কোমরে ঝোলানো নানারকম দামী পাথর বসানো তলোয়ার—ঘোড়াটার নড়াচড়ার সঙ্গে সঙ্গে সেগুলো বিদ্যুতের মত ঝল্‌মল্‌ ক'রে উঠছিল···নীল ভেলভেটের মাথার টুপিটা ঠিক যেন এক টুক্‌রো আকাশ—সব মিলিয়ে সে যেন একদিনের ছুটি নেওয়া সাক্ষাৎ শয়তান! পয়সাওয়ালা লোক যে, তাতে সন্দেহ নেই। রাদ্দার দিকে সে একভাবে তাকিয়ে থাকল তো থাকলই, তারপর বলল: "এই যে শোন, আমাকে একটা চুমু দাও, তার বদলে আমার এই টাকার থলেটা তোমার।" সোজা পিছন ফিরে রাদ্দা হাঁটতে সুরু করল, মুখে একটা কথাও নেই। সঙ্গে সঙ্গে বুড়োটা একলাফে ঘোড়া থেকে নেমে রাদ্দার সামনে এসে বলল: "আমার কথায় যদি কোনও দোষ হ'য়ে থাকে, তাহ'লে ক্ষমা চাইছি; কিন্তু তুমি কি একটিবার নরম করেও আমার দিকে তাকাতে পার না?"—এই বলে সে ওর পায়ের নিচে বেশ মোটাসোটা একটা টাকার থলে রাখল। কিন্তু একমুঠো ধুলোর মতই রাদ্দা সেই টাকার থলেটাকে লাথি মেরে সরিয়ে দিল, ব্যস, আর কোনও কথা নয়।

' "উঃ, কি ভীষণ মেয়ে!"—ব'লে বুড়োটা সপাং ক'রে ঘোড়াটার পেছনে চাবুক মেরে একগাদা ধুলো উড়িয়ে চলে গেল।

'পরদিন সে আবার এল। আমাদের আড্ডায় হাজির হ'য়ে ক্ষ্যাপাহাতীর মত চেঁচাতে সুরু করল: "কে ওর বাবা? ডাক তাকে।" দানিলো এসে দাঁড়াল সামনে। বুড়ো বললে: "তোমার মেয়েকে আমার কাছে বিক্রি ক'রে দাও, যত টাকা চাও, দেব।" কিন্তু দানিলো! সে বল্‌ল: "বড়লোকরাই

সবকিছু বিক্রি করে, শুয়োর থেকে সুরু ক'রে নিজেদের বিবেকবুদ্ধি পর্যন্ত। কিন্তু আমি কোসেথের নেতৃত্বে লড়েছিলাম, দুটো পয়সার লোভে আমি সব কিছুই বিক্রি করি না।" বুড়োটা তো ক্ষেপে আগুন। কোমর থেকে তলোয়ারটা বের করতে যাচ্ছিল, কিন্তু আমাদের এক ছোকরা তার ঘোড়ার মুখের নিচে একটা জ্বলন্ত কাঠ ধরতেই ঘোড়াটা তার সোয়ারীকে নিয়ে বিদ্যুৎগতিতে দৌড়ুল। আমরাও আমাদের আড্ডা গুটিয়ে আবার চলতে সুরু করলাম। দুদিনও যায়নি, আবার সেই বৃদ্ধ এসে হাজির। এবার সে বলল: "দেখ হে, ভগবান আর তোমাদের কাছে আমি আমার বিবেক যাচাই ক'রে নিয়েছি। ঐ মেয়েটাকে আমার সঙ্গে বিয়ে দাও। আমার যা কিছু আছে, সব তোমাদের সঙ্গে ভাগাভগি ক'রে নেব। আমার পয়সাকড়ি অনেক আছে।" প্রচণ্ড একটা আবেগের আগুনে সে তখন জ্বলছে। ঝড়ের মধ্যে এক টুকরো শুক্‌নো ঘাসের মত সে জিনের ওপর বসে ক্রমাগত দুলে দুলে উঠছিল। তার এই কথাগুলো আমাদের সকলকেই ভাবিয়ে তুলেছিল।

'ঠোঁটে ঠোঁট চেপে দানিলো তার মেয়েকে জিজ্ঞেস করল: "কি রে বেটি, তুই কি বলিস?"

' "ঈগল পাখী যদি নিজের ইচ্ছেয় কাকের বাসায় ঢোকে, তাহলে কি হয়?" —রাদ্দা উল্টে আমাদের জিজ্ঞেস করল।

'দানিলো হেসে উঠল। আমরাও।

' "বাঃ, চমৎকার বলেছিস বেটি! শুনেছেন মশায়? এখানে কিছু হবে না! বরঞ্চ পায়রার ঝাঁকে খোঁজখবর করুন—ওরা একটু ঘরকুনো আছে বটে!" আমরা আবার চলতে লাগলাম।

'বুড়ো ভদ্রলোক টুপিটা মুচড়ে ছুঁড়ে ফেলে ভীষণ রাগের সঙ্গে মাটি কাঁপিয়ে দুরন্ত বেগে ঘোড়া ছুটিয়ে দিল। রাদ্দা মেয়েটা ছিল ঐ ধরণের, বুঝলে ভায়া!

'হ্যাঁ, তারপর একরাত্রে আমরা সবাই বসে আছি···তখন গানের একটা সুর উন্মুক্ত প্রান্তরের ওপর দিয়ে আমাদের কানে ভেসে এলো। সে কী গান!

রক্তে যেন আগুন ধরিয়ে দেয়; আর সেই সুর যেন অজানার রহস্যে হাতছানি দিতে ডাকে। সেই গান, সেই সুর শুনলে আমাদের সকলেরই মনে এমন একটা আকাঙ্ক্ষা পেয়ে বসত, যা চরিতার্থ হ'লে বেঁচে থাকার আর কোনও মানেই থাকবে না। তার পরেও বেঁচে থাকতে হ'লে একমাত্র সসাগরা পৃথিবীর মালিক হয়েই বেঁচে থাকতে হয়। এমনই সে-গান, আর এমনিই সে-সুর!—বুঝলে?

'কিছুক্ষণের মধ্যে অন্ধকারের ভিতর থেকে ক্রমশঃ একটা ঘোড়ার খুরের শব্দ সুস্পষ্ট হ'য়ে উঠল। ঘোড়ার পিঠে একজন সোয়ারী। গান গাইতে গাইতে, বাজাতে বাজাতে সে আমাদের দিকে আসছে। আড্ডার আগুনের সামনে এসে সে দাঁড়াল, বাজনা থামিয়ে ঘোড়ার ওপর বসেই সে আমাদের দিকে তাকিয়ে একটু হাসল।

' "আরে! জোবার যে!" আনন্দে দানিলো চেঁচিয়ে উঠল। হ্যাঁ, ঐ লোকটাই লোইকো জোবার।

'প্রকাণ্ড গোঁফ জোড়াটা দুদিকের কাঁধ পর্যন্ত ছড়িয়ে প'ড়ে চুলের গোছার মধ্যে মিশে গেছে। উজ্জ্বল চোখ দুটো তারার মত ঝিকমিক করছে। আর তার হাসি যেন সাক্ষাৎ সূর্য। কি আর বলব, বল? দেখলে মনে হয়, সে আর তার ঘোড়াটা যেন একটা অখণ্ড লোহার টুক্‌রো পিটিয়ে তৈরী। লক্‌লকে আগুনের আলোয় তাকে রক্তের মত লাল দেখাচ্ছিল। ঝক্‌ঝকে দাঁতগুলো থেকে তার হাসি ঠিকরে পড়ছিল।

'চুলোয় যাক! বলতে লজ্জা নেই যে, আমাকে সে লক্ষ্য না করলেও, আমার সঙ্গে একটা কথা না বললেও, ঐভাবে দাঁড়ানো লোকটাকে আমি আমার নিজের চেয়েও বেশী ভালবেসে ফেলেছিলাম।

'হ্যাঁ, লোকটা ঐরকমই ছিল। তোমার চোখের ওপর সে একবার তার চোখ রাখল কি, ব্যস, তুমি একেবারে তার কেনা হ'য়ে যাবে; আর তার জন্যে তোমার কিছুমাত্র লজ্জা হবে না। বরঞ্চ নিজেকে কৃতার্থ মনে হবে। ঐরকম একটা মানুষের কাছাকাছি এলে নিজেকেই অনেক বড় মনে হয়। অবিশ্যি এমন মানুষ কদাচিৎ চোখে পড়ে। সেটা আবার একদিক দিয়ে ঠিকও

বটে ; কারণ এই দুনিয়ায় যদি ভাল জিনিসের ছড়াছড়ি পড়ে যায়, তাহ'লে ভালকে আর ভাল বলে মনেই হবে না। সে যাই হোক, গল্পটা বলি শোন।

'রাদ্দা ওকে বলল : "লোইকো, বাজনাতে তোমার বাহাদুরি আছে বটে ! এমন একটা মিষ্টি সুরের বেহালা তোমাকে কে তৈরি ক'রে দিল ?"

লোইকো হাসল। বলল : "এ তো আমার নিজেরই তৈরী। তা'বলে এ-বেহালা কিন্তু কাঠের নয় ; আমি যাকে প্রাণ দিয়ে ভালবাসতাম, সেই রকম একটি মেয়ের বুক থেকেই এ-বেহালা তৈরি হয়েছে ; এর তারগুলো হ'ল তার হৃদয়ের তার। বেহালাটা অবিশ্যি একটু আধটু বেসুরো হবার চেষ্টা করে, কিন্তু এর ওপর ছড়িটা কিভাবে টানতে হয়, তা আমি বেশ ভালই জানি !"

'তুমি তো জান, আমাদের এই লোকগুলো একেবারে গোড়াতেই মেয়েদের সঙ্গে এমন ভাব করে যে, কোনও কিছু বোঝবার আগেই তাদের প্রতি একটা দুর্নিবার আকর্ষণে মেয়েদের মন একেবারে আচ্ছন্ন হ'য়ে যায়। নিজেরা হয়ত' তখনও তেমন একটা টান অনুভব করে না। লোইকোর ভাবভঙ্গি ছিল ঐরকম। কিন্তু রাদ্দাকে অত সহজে ভোলানো মুশকিল। হাই তুলে পিছন ফিরে চলে যেতে যেতে রাদ্দা বলল : "লোকে বলে জোবার নাকি ভয়ানক ওস্তাদ আর চালাক—যত সব মিথ্যুকের দল !" এই বলে সে চলে গেল।

লোইকোর চোখে আগুনের শিখা দপ্ ক'রে উঠল। ঘোড়া থেকে নেমে সে বলল : "ওগো সুন্দরী, তোমার কথায় ভীষণ ধার আছে বটে !" তারপর আমাদের দিকে ফিরে বলল : "কি, কেমন আছ, ভাইরা সব ? এই তো, তোমাদের সঙ্গেই দেখাসাক্ষাৎ করতে এলাম !"

' "এসো, এসো,—" ব'লে দানিলো অতিথিকে স্বাগত জানাল। পরস্পরকে আমরা চুমু খেলাম। কিছুক্ষণ গল্পসল্প ক'রে তারপর যে যার মত শুতে গেলাম।

'...বেশ গাঢ় ঘুমেই রাতটা কেটে গেল। সকালে উঠে দেখি জোবারের মাথায় একটা পট্টি বাঁধা। কি ব্যপার ? ঘুমের মধ্যে ওর ঘোড়াটা নাকি হঠাৎ একটা লাথি চালিয়ে দিয়েছে।

'হা-া ! কথা শোন একবার ! আষাঢ়ে গল্পের আর জায়গা পেলে না ! ঘোড়াটা যে কে তা আমাদের বুঝে নিতে একটুও অসুবিধা হ'ল না ; আর সেই সঙ্গে গোঁফের নিচে আমরা সবাই একচোট চাপা হাসি হেসে নিলাম। হাসলো বুড়ো দানিলোও। তা যাই বল, লোইকো কি ঠিক রাদ্দার উপযুক্ত নয়? আমার তো তাই মনে হয়। একটা মেয়ে, তা সে যত সুন্দরীই হোক না কেন, মেয়ে তো বটে। ক্ষুদ্র, সংকীর্ণ তার মন ; তার গলায় মণখানেক সোনা ঝুলিয়ে দাও না, সে ঠিক যা, তাই থাকবে। যাক্‌গে ওসব কথা !

'ঐ জায়গাটাতেই আমরা অনেকদিন থেকে গেলাম। দিনগুলো বেশ ভালই কাটছিল। জোবারও আমাদের সঙ্গে থেকে গেল। সত্যিকারের সাথী বটে সে একজন ! বুড়ো ঠাকুর্দার মত জ্ঞানী, সব কিছুতেই সে ওয়াকিফহাল। রাশিয়ান এবং ম্যাজায়ার ভাষায় সে লেখাপড়া পর্যন্ত করতে পারত ! সে যখন কথা বলতে সুরু করে, তখন চোখের ঘুম ভুলে গিয়ে তুমি যুগযুগ ধরে তার কথা শুনে যেতে পার ! আর, গানবাজনা !—এই দুনিয়ায় আর একজনও কেউ যদি ওর মত ঐ রকম বাজাতে পারত, তাহ'লে তুমি স্বচ্ছন্দে আমার গায়ের চামড়া খুলে নিও ! বেহালার তারগুলোর ওপর দিয়ে ও যেই একবার ছড়িটা টেনে নেয়, সঙ্গে সঙ্গে মনে তোলপাড় সুরু হ'য়ে যায়। আর একবার টানলে, বুকের ধুক্‌পুকানি পর্যন্ত স্তব্ধ হ'য়ে যাবে। এবং ও শুধু বাজাবে আর হাসবে, নিঃসাড় হ'য়ে তুমি শুধু শুনে যাবে। ওর বাজনা শুনতে শুনতে একই সময়ে তোমার কান্নাও পাবে, হাসিও পাবে। সুরের মধ্যে এই হয়তো কেউ বিলাপ করছে, চাপা একটা কান্না যেন তোমার হৃদয়কে কুরে কুরে দিয়ে তোমারই কাছে আর্ত মিনতি জানাচ্ছে··· এই হয়তো প্রকাণ্ড ঐ উন্মুক্ত প্রান্তরটি জেগে উঠে আকাশকে একটা করুণ রূপকথা শোনাচ্ছে··· আবার, এই হয়তো প্রিয়তমের কাছে বিদায় নিতে-আসা প্রেমিকার গুমরে-ওঠা কান্না চারদিকে ছড়িয়ে পড়ছে··· এই আবার দুঃসাহসী একজন জোয়ান হয়তো তার প্রেমিকাকে প্রান্তরের বুকের মাঝে ডাক্‌ছে··· আর তার পরেই হঠাৎ আনন্দের একটা বেপরোয়া ক্ষ্যাপা সুর আকাশ বাতাস ভরিয়ে তুলছে। আর সেই সঙ্গে সমস্ত কিছু, এমন কি সূর্য পর্যন্তও যেন সেই সুরের ফোয়ারায় মাতোয়ারা

হ'য়ে নাচতে সুরু ক'রে দিয়েছে! হ্যাঁ, বুঝলে, লোইকো ঠিক এমনি ভাবেই বাজাত!

'তার গানে তোমার শরীরের প্রতিটি পেশী সাড়া দেবে; সে-গান শুনলে, তুমি কেন, তোমার শরীর-মন পর্যন্ত তার কাছে কেনা গোলাম হ'য়ে যাবে। গান করতে করতে লোইকো যদি হঠাৎ চেঁচিয়ে উঠত: "চল, ভাইসব, ছুরি চালিয়ে আসি—!" তাহ'লে যন্ত্রের মত অন্ধভাবে একসঙ্গে ছুরি নিয়ে আমরা সবাই তার পিছু নিতাম। একটা মানুষকে দিয়ে সে তার যা ইচ্ছে তাই করাতে পারত। প্রত্যেকে তাকে ভালবাসত, প্রাণ দিয়ে ভালবাসত। শুধু ঐ রাদ্দা মেয়েটা ছিল একটু আলাদা ধরণের—, লোইকোর প্রতি ওর একদম নজর ছিল না। আর সেটা যতখানি না হোক, তার চেয়েও বেশী ভয়ের ছিল এই যে, মেয়েটা ওকে সবসময় ঠাট্টাবিদ্রূপ করত। ঠাট্টায় বিদ্রূপে মেয়েটা ওকে যখন তখন আঘাত করত। আর সে একেবারে মরমে আঘাত! লোইকো শুধু দাঁতে দাঁত ঘষতো, আর নিজের গোঁফ টেনে টেনে ছিঁড়ত। মাঝে মাঝে ওর চোখদুটো অতল খাদের মত কালো হ'য়ে যেত, তার মধ্যে এমন একটা জিনিস চক্‌চক্ ক'রে উঠত যে তাতে তোমার অন্তস্তল পর্যন্ত চষে দিত। বহুদিন গভীর নিশীথে মুক্ত প্রান্তরের মধ্যে অনেকদূরে লোইকো চলে যেত, সেখান থেকে রাত্রিভোর তার বেহালার একটানা কান্না ভেসে আসত। লোইকোর বেহালায় কান্নায় ভেঙে পড়ত ওর আত্ম-স্বাধীনতার মৃত্যুর সুর। শুয়ে শুয়ে আমরা শুধু শুনতাম, আর ভাবতাম কি করা যায়? দুটো পাথর যখন জড়াজড়ি ক'রে নিচের দিকে গড়িয়ে নামতে থাকে, তখন তাদের মাঝখানে দাঁড়ানো নিরর্থক—তুমি শুদ্ধ গুঁড়ো হ'য়ে যাবে। ওদের অবস্থাও প্রায় সেই রকমই দাঁড়িয়েছিল।

'একদিন আমরা সবাই বসে নানা বিষয়ে কথাবার্তা বলছি; কিন্তু ঠিক তেমন জমছে না। দানিলো তখন লোইকোকে ডেকে বলল: "একটা গান শোনাও না লোইকো,—এমন একটা গান যা আমাদের বেশ চাঙা ক'রে দিতে পারে!" খানিকটা দূরে রাদ্দা আকাশের দিকে মুখ ক'রে শুয়েছিল; লোইকো ওর দিকে একবার তাকিয়ে বেহালার তারে ছড়ির টান দিল। সঙ্গে সঙ্গে

বেহলাটা যেন কথা বলে উঠল—যেন একটি কুমারীর হৃদয়ের কথা। লোইকো গান ধরল :

হায়, অন্তরে মোর দহন অগ্নিজ্বালা—
উদার প্রান্তর বিস্তৃত বহুদূরে,
কঠিন অস্ত্রে আরোহী রয়েছে সেজে,
এ বাহন যাবে বাতাসের আগে উড়ে !

'রাদ্দা এবার ওর দিকে মুখ ফেরালো। কনুইয়ে ভর দিয়ে মাথা তুলে লোইকোর চোখে চোখ রেখে এমন একটা বিদ্রূপের হাসি হাসল যে লজ্জায় লোইকো ভোরের আলোর মত রাঙা হ'য়ে উঠল।

হেই-ও-হো, কমরেড ওঠো জাগো
এগিয়ে চলো সমুখ পথের পানে,
হেথা প্রান্তর গভীর অন্ধকারে,
প্রতীক্ষা করে উষার আলিঙ্গনে !
হেই-হো, দিবসের সাথে
সেথা হবে জানি দেখা—
তাই তো চলেছি ধরি প্রান্তর রেখা,
পথে যেতে যেতে তোমারে মিনতি প্রিয়,
কেশরে তোমার সুন্দর চাঁদে
ছুঁয়ে যেন নাহি যেয়ো !

'কী গান ! আর কেউ কোনও দিন তেমন গান গায়নি ! কিন্তু রাদ্দা ? আস্তে আস্তে চিবিয়ে চিবিয়ে মেয়েটা বলল :

' "লোইকো, অত উঁচুতে উঠতে গিয়ে হঠাৎ যদি পড়ে যাও, তাহ'লে খানাখন্দে তোমার নাকটাই থুবড়ে যাবে, আর গোঁফ জোড়াটাও চোল হ'য়ে যাবে। খুব সাবধান !" লোইকো ওর দিকে একবার তাকাল— দৃষ্টিতে যেন আগুন ঝরছে। কিন্তু কি করে বেচারা ! ঢোক গিলে আবার গান ধরল :

হেই-ও-হো, যেন প্রথম দিনের আলো
অলস তন্দ্রা না দেখে মোদের চোখে,
দূরে চলো, আরো দূরে—
নাহ'লে লজ্জা পাবো,
শুধাবে কি তবে বিস্মিত যত লোকে!

' "আহা কি গান!" দানিলো বলে উঠল: "এমন গান জীবনে কোনওদিন শুনিনি। এর যদি একফোঁটা মিথ্যে হয়, তাহ'লে শয়তান যেন আমার হাড়মাস নিয়ে ডুগ্‌ডুগি খেলে।" বুড়ো নূর গোঁফ চুমড়ে কাঁধ ঝাঁকিয়ে সায় দিল। আমরাও। জোবারের এই বেপরোয়া গানে আমরা সবাই খুশী হ'য়ে উঠলাম। কিন্তু শুধু রাদ্দার তেমন পছন্দ হলো না।

' "ঈগলপাখীর চিৎকারকে নকল করতে গিয়ে বেচারী মৌমাছির যে রকম অবস্থা হয়েছিল, এ যেন সেইরকম—" আমাদের সমস্ত আনন্দের উপর ঠাণ্ডা বরফ ঢেলে দিয়ে রাদ্দা বল্‌লে।

'দানিলো রাগে কড়্‌মড় ক'রে উঠ্‌ল। "তোর বুঝি একহাত চাবুক খাবার সখ হয়েছে, না?"—তেড়ে উঠে দানিলো বল্‌লে। কিন্তু ইতিমধ্যে জোবার তার টুপিটা ফেলে অন্ধকার মাটির মত মুখ কালো ক'রে বলে উঠল:

' "থাম, দানিলো, থাম। তেজী ঘোড়াকে বশ করতে হ'লে লোহার লাগাম দরকার। তোমার মেয়েকে আমার সঙ্গে বিয়ে দাও!"

' "সাবাস!"—হাসিতে দানিলোর মুখ ভরে যায়। "এই তো তুমি খাঁটি কথা বলেছ। তা যদি পার, তাহ'লে বিয়ে কর না কেন ওকে!"

' "ঠিক আছে!"—ব'লে লোইকো রাদ্দাকে বলল:

' "ভড়ং রেখে দিয়ে আমার কথাটা একটু শোন। আমার জীবনে তোমার মত মেয়ে আমি অনেক দেখেছি! হ্যাঁ অনেককেই আমি দেখেছি। কিন্তু তুমি যেমনভাবে আমার হৃদয়ে সাড়া জাগিয়েছ, তেমন ক'রে কেউই তা পারেনি। রাদ্দা, হ্যাঁ, তুমি আমার হৃদয়কে তোমার জালে আটকে ফেলেছ। তা মন্দ কি? এখন আর যা ঘটবার তাই ঘটুক। তাছাড়া…নিজের মনের কাছ থেকে কেউ পালাতে পারে এমন আর কে আছে?…ভগবান এবং আমার

বিবেকের নামে, তোমার বাবা এবং এইসব ভাইবন্ধুদের সামনে আমি তোমাকে আমার বউ হিসেবে গ্রহণ করতে রাজী আছি। কিন্তু একটা কথা—তুমি কখনও আমার কোনও ইচ্ছেয় বাধা দিতে পারবে না। আমি পুরেপুরি স্বাধীন মানুষ। আমার যেভাবে ইচ্ছে, সেইভাবেই আমি আমার জীবন চালিয়ে যাব!" দাঁতে দাঁত চেপে, বিদ্যুতের মত ঝলকানো চোখে লোইকো রাদ্দার দিকে এগিয়ে গেল। আমরা দেখলাম, সে তার হাতদুটো রাদ্দার দিকে বাড়িয়ে দিল; আর ভাবলাম, যাক, প্রান্তরের দুর্দান্ত ঘোড়াকে তাহ'লে শেষ পর্যন্ত রাদ্দাই বশ ক'রে ফেলল! কিন্তু ও কি? হঠাৎ দেখি দু'হাত উঁচু ক'রে লোইকো দড়াম ক'রে মাটিতে পড়ে গেল, আর ওর মাথার পিছনটা মাটিতে লেগে ঠক্ ক'রে উঠল!...

'হায়, ভগবান! এ কী হ'ল? মনে হ'ল, লোইকোর বুকে যেন হঠাৎ একটা গুলি বিঁধেছে। আসলে, রাদ্দা করেছিল কি, চাবুকটা ওর পায়ে জড়িয়ে এমন একটা আচমকা টান দিয়েছে যে ঠিক থাকতে না পেরে ও দড়াম ক'রে পড়ে গেল।

'তারপর নিতান্ত নির্বিকারভাবে রাদ্দা আবার মুখ ফিরিয়ে আগের মতই শুয়ে রইল। একটুও নড়াচড়া নেই। মুখে লেগে রয়েছে বিদ্রূপের হাসি। এর পরে কি হয়, তা ভেবে আমরা সবাই বেশ ঘাবড়ে গেলাম। আস্তে আস্তে লোইকো উঠে বসল। মাথাটা দু'হাত দিয়ে এমনভাবে চেপে ধরেছে সে যেন এক্ষুণি সেটা ফেটে চৌচির হ'য়ে যাবে। তারপর আস্তে আস্তে উঠে দাঁড়িয়ে কারুর দিকে একবারও না তাকিয়ে, ও প্রান্তরের মধ্য দিয়ে সোজা হাঁটতে সুরু করল। নূর কানে কানে আমাকে বললে: "ওর ওপর নজর রাখ।" তা শুনে, সেই অন্ধকারের মধ্যে আমিও চুপি চুপি জোবারের পিছু নিলাম। ও কি করে, দেখবার জন্যে আমিও ওর পিছন পিছন চললাম।'

পাইপ থেকে তামাক ঝেড়ে ফেলে মাকার আবার তামাক ভরতে সুরু করল। কোটের কলার দুটো বেশ গুটিয়ে নিয়ে, আমি তার ঐ বুড়ো মুখটার দিকে তাকিয়ে রইলাম। বাতাসে রোদ্দুরে ওর মুখ একেবারে কালসিটে মেরে গেছে। মাথা নাড়তে নাড়তে সে নিজের সঙ্গেই ফিস্‌ফাস্ করছে। মাথা

নাড়ার সঙ্গে সঙ্গে চর্বি লাগানো ওর গোঁফজোড়াটাও ওঠানামা করছে—বাতাসে মাথার চুলগুলো অনবরত দুলছে। ও যেন বাজ পড়ে পুড়ে-যাওয়া একটা বুড়ো ওকগাছ—পুড়ে গেছে বটে, কিন্তু এখনও বেশ মজবুত ও দৃঢ়, নিজের শক্তিতে সে রীতিমত গর্বিত। আছড়ে-পড়া সমুদ্র এখন ও-পারের সঙ্গে ফিস্‌ফাস্‌ ক'রে কত আলাপ করছে, আর প্রান্তরের ওপর দিয়ে বাতাসও গুনগুনিয়ে কত অসংখ্য কথা বলে চলেছে। নোংকার গান থেমে গেছে। এদিক ওদিক চারদিক থেকে মেঘগুলো জড়ো হ'য়ে শরতের রাত্রির অন্ধকারকে আরও অন্ধকার ক'রে তুলেছে।

'পা দুটো টেনে টেনে লোইকো চলেছে। মাথাটা নিচু, হাতদুটো অসাড়ের মত দু'পাশে ঝুলছে। ছোট্ট একটা নালার ধারে খালি জায়গায় এসে ও উঁচু একটা ঢিবির ওপর বসল। মুখ থেকে বেরিয়ে এল একটা নিদারুণ গোঙানি। এমনই মর্মান্তিক গোঙানি যে সহানুভূতিতে আমার সমস্ত হৃদয় যেন রক্তে ভেসে গেল। কিন্তু ওর সামনে আমি গেলাম না। দুঃখ শুধু কথা দিয়ে দূর করা যায় না, যায় কি ? এ ব্যাপারটাও ঠিক তাই। ঘণ্টাখানেক ধরে সে ওখানে চুপচাপ বসে রইল, আরও এক ঘণ্টা, তারপরও আর এক ঘণ্টা। নিশ্চলভাবে সে শুধু বসেই থাকল।

'কাছাকাছি মাটিতে আমি শুয়ে ছিলাম। উজ্জ্বল রাত্রি। রজত শুভ্র জ্যোৎস্নায় সমস্ত প্রান্তর ভরে গেছে, অনেক দূরের জিনিসও নজরে পড়ে।

'হঠাৎ দেখি, আমাদের আড্ডার দিক থেকে তাড়াতাড়ি পা চালিয়ে রাদ্দা আসছে।

'এতক্ষণে আমার বেশ তাজা লাগল। বাঃ, চমৎকার! —মনে মনে আমি বললাম : 'মেয়েটার তেজ আছে বটে!' আস্তে আস্তে রাদ্দা প্রায় কাছে এসে পড়ল, লোইকো ওর আসার শব্দ শুনতে পায়নি। কাছে এসে রাদ্দা ওর কাঁধের ওপর হাতদুটো রাখল। চমকে উঠে, মাথা থেকে নিজের হাত সরিয়ে নিয়ে, লোইকো মাথা তুলল। তারপর একলাফে উঠে দাঁড়িয়ে ছুরি বাগিয়ে ধরল। আমার তখন যা অবস্থা! এই বুঝি মেয়েটাকে ছুরি বসিয়ে দেয়! —আড্ডার লোকদের চেঁচিয়ে বলতে যাচ্ছি, এমন সময় হঠাৎ শুনলাম :

' "ফেলে দাও, ছুরিটা এক্ষুনি ফেলে দাও ; নইলে তোমার মাথার খুলিই উড়িয়ে দেব !" তাকিয়ে দেখি পিস্তল হাতে রাদ্দা কথা বলছে। পিস্তলের নলটা জোবারের মাথার দিকে তাক্ করা। খুনে বেড়াল আর কাকে বলে? আমি ভাবলাম, যাক, দুজনেই এখন সমান সমান ; দেখা যাক, এর পরে কি হয় !

'কোমরবন্ধে পিস্তলটা পুরে রেখে রাদ্দা বললে : "শোন, তোমাকে খুন করবার জন্যে আমি এখানে আসিনি। তোমার সঙ্গে মিটমাট করবার জন্যেই এসেছি। ছুরিটা ফেলে দাও !" ছুরিটা ফেলে দিয়ে রাগে রাগে লোইকো ওর মুখের দিকে তাকাল। সে একটা দেখবার মত দৃশ্য, বুঝলে, ভায়া ! পরস্পরকে খুন করবার নেশায় মশগুল দুটো জানোয়ারের মত ওরা দু'জন আগুন জ্বালানো চোখ দিয়ে দু'জনের দিকে তাকিয়ে আছে ! আর দু'জনেই কি চমৎকার মানুষ, কি ভীষণ দুঃসাহসী। রূপোর মত চক্‌চকে চাঁদ আর আমি—আমরা দু'জনই শুধু ওদের দেখছিলাম, আর কেউ নয়।

' "শোন, লোইকো,"—রাদ্দা বলল : "আমি তোমাকে ভালবাসি।" হাতপা বাঁধা অসাড়ের মত লোইকো শুধু একবার কাঁধ ঝাঁকাল।

' "আমি অনেক দুঃসাহসী জোয়ানকে দেখেছি, কিন্তু তুমি তাদের সকলের চেয়ে বেশী সাহসী, বেশী সুন্দর—শুধু মুখে নয়, মনেও। চোখের একটা পাতা নড়ালে তারা যে কেউ আমার জন্যে তক্ষুণি তাদের গোঁফ পর্যন্ত কামিয়ে ফেলতে ইতস্ততঃ করত না, আর আমি চাইলে তাদের সবাইকে আমার পায়ের নিচে গড়াগড়ি দেওয়াতে পারতাম। কিন্তু তাতে কি হ'ত? আসলে তারা কেউই তেমন বেপরোয়া নয়, আর আমার পাল্লায় পড়লে সবাই দু'দিনের মধ্যে মাদী বেড়ালের মত হ'য়ে যেত। আজকাল আর তেমন দুঃসাহসী বেপরোয়া বেদে কই? দু'একজন ছাড়া তো চোখেই পড়ে না। কাউকেই এ পর্যন্ত ভালবাসি নি, লোইকো ! কিন্তু তোমাকেই আমি ভালবেসে ফেলেছি। কিন্তু আমি যে আমার স্বাধীনতাও ভালবাসি ! আমার স্বাধীনতা ! লোইকো তাকে যে আমি তোমার চেয়েও বেশী ভালবাসি ! আবার, তুমি যেমন আমাকে ছাড়া থাকতে পারবে না, আমিও যে তেমনি তোমাকে ছাড়া বাঁচতে পারব

না লোইকো! তাই, তোমাকেই আমি চাই। লোইকো, আমি চাই তুমি আমার হবে—শরীর মন সব শুদ্ধ, তুমি আমার হবে। যা বলছি, শুনছো তো?" বাঁকা একটা হাসি লোইকোর মুখে ছড়িয়ে পড়ল।

' "শুনেছি, সব শুনেছি। তোমার কথা শুনলে, মন আমার গুন্‌গুন্‌ ক'রে ওঠে! বল, আরও কিছু বল!"

' "তাহ'লে, আমি আরও কি বলতে চাই, তা শোন: তুমি যতই গোঁ ধরে থাক না কেন, লোইকো, তোমাকে আমি চাই-ই। আমি যেভাবে চাই, সেই ভাবেই তুমি আমার হবে। সুতরাং অযথা সময় নষ্ট ক'রে কি লাভ? আমার চুমু আর আদরসোহাগ তোমার জন্যে হাত বাড়িয়ে আছে; আর লোইকো, দেখো, আমার চুমু মধুর চেয়েও মিষ্টি লাগবে। আমার চুমু তোমার এই বেপরোয়া দুঃসাহসী জীবনকে ভুলিয়ে দেবে··· তোমার যে সব সাহস-ভরা গান ছোকরা বেদেদের মনে আনন্দের সাড়া জাগাত, এই সব উন্মুক্ত প্রান্তর আর কোনও দিন সেসব গান শুনবে না। এখন থেকে তুমি একেবারে অন্য গান গাইবে—সে-গান একান্তই কোমল, ভালবাসার মধুর সেই কাকলি শুধু আমার কাছে, রাদ্দার কাছেই গাওয়া হবে!··· তাই আর সময় নষ্ট ক'রো না লোইকো, আমার যা বলবার, তা আমি বললাম। ছোকরারা যে-ভাবে বড়দের মেনে চলে, কাল তোমাকেও সেইভাবে আমাকে মানতে হবে। আমাদের এই আড্ডার সকলের সামনে, হাঁটু ভেঙে ব'সে আমার ডান হাতে চুমু খাবে—তারপর আমি তোমার হব।"

'মেয়েটা বলে কি? এই নাকি ওর আসল ইচ্ছে! পাগল আর কি! এমন কথা কেউ কোনওদিনও শোনেনি। বুড়ো ঠাকুর্দাদের মুখে শুনেছি, মন্তেনেগ্রীনদের মধ্যে এইরকম একটা রেওয়াজ চালু ছিল বটে; কিন্তু আমাদের বেদেদের মধ্যে এমন ব্যাপার আমরা কখনও শুনিনি! এর চেয়ে মজাদার ব্যাপার আর কিছু ভাবা যায়, বলত' ভায়া? বছরখানেক একটানা মাথা কুটলেও এর চেয়ে মজার জিনিস বেরুবে না।

'সাপে কাটার মত লোইকো শিউরে উঠল। ওর মুখ দিয়ে একটা তীব্র আর্তনাদ সমগ্র প্রান্তরে ছড়িয়ে পড়ল; যেন বুকের ঠিক মাঝখানে একটা

গুলি এসে বিঁধেছে। রাদ্দা একটু মুশড়ে গেল, কিন্তু ভাবসাবে গোঁজ হ'য়ে থাকল।

' "তাহ'লে, লোইকো, আজকের মত বিদায়! আমি চললাম। যা যা বললাম, কাল ঠিক সেইভাবে তুমি তা করবে। শুনছো তো লোইকো?"

' "শুনেছি, শুনেছি! কাল তাই হবে—" লোইকো তখনও গোঙাচ্ছে। রাদ্দার দিকে ও দু'হাত বাড়িয়ে দিল। কিন্তু রাদ্দার ভ্রূক্ষেপ নেই—সোজা চলে গেল; আর ঝড়ে ভাঙা গাছের মত দাঁড়িয়ে লোইকো টোল খেতে লাগল। তারপর সটান মাটিতে শুয়ে প'ড়ে পাগলের মত একসঙ্গে কাঁদতে আর হাসতে লাগল।

'হতভাগী রাদ্দা জোয়ান মানুষটাকে কি ভীষণ অবস্থার মধ্যেই না ফেলে দিল! ওর জ্ঞানগম্যি ফিরিয়ে আনতে আমাকে বেশ খানিকটা চেষ্টা করতে হয়েছিল।

'আহা! কেন যে মানুষকে এত কষ্ট, এত যন্ত্রণা ভোগ করতে হয়! দুঃখবেদনা যখন একটা মানুষের মন কুরে কুরে খায়, তখন কে আর তার দিকে নজর দিতে পারে? এত যন্ত্রণার কোনও মানে হয়? বল, তুমিই বল?...

'আমি আমাদের আড্ডায় ফিরে এলাম। বুড়োসুড়ো যে ক'জন ছিল, তাদের সকলকেই ঘটনাটা জানালাম। এরা সবাই ভেবে চিন্তে ঠিক করল, দেখা যাক, কি দাঁড়ায়? আর, তারপর কি ঘটল জান? পরের দিন সন্ধ্যেয় আমরা সবাই যখন আগুনের চারপাশে জড়ো হয়েছি, সেই সময় লোইকো এলো। থমথমে মুখ। এক রাত্রির মধ্যেই ও একেবারে শীর্ণবিশীর্ণ হ'য়ে গেছে—চোখদুটো কালিতে বসে গেছে। মাটিতে চোখ রেখে লোইকো আমাদের বললে:

' "ভাইবন্ধুরা, আমি তোমাদের কাছে একটা কথা বলতে চাই। আজ রাত্রে আমি আমার মনকে বেশ ভালভাবে যাচাই ক'রে নিয়েছি। তাতে দেখেছি, আমার এতদিনকার পুরোনো বেপরোয়া স্বাধীন জীবনের জায়গা আর সেখানে নেই। সেখানে এখন সবটা জুড়ে রয়েছে শুধু একজন—সে হ'ল রাদ্দা। ব্যস, আর কিছু নেই। রাদ্দা তার সমস্ত রূপ উজাড় ক'রে রাণীর মত বসে হাসছে। ও আমার চেয়েও ওর স্বাধীন জীবনকে বেশী ভালবাসে, আমি

আমার স্বাধীন জীবনের চেয়েও রাদ্দাকে বেশী ভালবাসি। আর তাই আমি ঠিক করেছি যে, ও যেমনটি চায়, আমি ঠিক তেমনিভাবেই ওর সামনে হাঁটু ভেঙে বসব—সকলেই যাতে পরিষ্কার দেখতে পায় যে এই দুঃসাহসী লোইকো জোবারকে রাদ্দাই শেষ পর্যন্ত জিতে নিল ; সেই জোবার, যে ওকে না জানা পর্যন্ত বাজপাখীর মত মেয়েদের নিয়ে ছিনিমিনি খেলেছে, সে ওর সামনে হাঁটু ভেঙে বসলে, ও তার বউ হবে। আর আমাকে ওর চুমুতে সোহাগে এমনভাবে ভরিয়ে দেবে যে, তোমাদের কাছে আমি আর কোনওদিন গান গাইতে চাইব না। স্বাধীন জীবন হারানোর ব্যথায় আমার মন আর কখনও খারাপ হবে না! তাই না, রাদ্দা ?" মুখ তুলে থম্‌থমে চোখ নিয়ে ও রাদ্দার দিকে চাইল। নিঃশব্দে কঠিনভাবে মাথা নাড়িয়ে রাদ্দা হাত দিয়ে নিজের পায়ের দিকে দেখিয়ে দিল। আর হতবাক্‌ হ'য়ে আমরা শুধু তাকিয়ে রইলাম—কিছুই যেন বুঝে উঠতে পারছি না। রাদ্দাই হোক, আর যেই হোক্‌, লোইকো জোবার সামান্য একটা মেয়ের পায়ের নিচে হাঁটু ভেঙে বসবে! ভাবতেই আমাদের কিরকম বিশ্রী লাগছিল। যাতে না দেখতে হয়, সেজন্যে মনে মনে ওখান থেকে চলে যাবার ইচ্ছেই হচ্ছিল। কেমন একটা মর্মান্তিক লজ্জা, কষ্ট আর বিষণ্ণতা আমাদের পেয়ে বসেছিল।

' "কি ? কি করবে তুমি ?"—চেঁচিয়ে রাদ্দা জোবারকে জিজ্ঞেস করল।

' "আহা! অত তাড়া কেন ? অনেক সময় আছে। তুমি যা চাও, তার চেয়ে অনেক বেশী কিছু করার মত সময়ও আছে—" বলে লোইকো হাসে। ওর হাসিতে যেন ইস্পাতের দৃঢ়তা।

' "তাহ'লে, ভাইবন্ধুরা"—লোইকো আবার আমাদের বলল : "তোমাদের কাছে আমার এই কথাই বলবার ছিল। এরপরে কি ? এরপর তাহ'লে দেখা যাক যে আমার কাছে যে দৃঢ়কঠিন হৃদয়ের পরিচয় দিয়েছে, রাদ্দার হৃদয় কি *সত্যি সত্যিই অত শক্ত ? সেটাও যাচাই করা দরকার। আর, বন্ধুরা, তোমরা* কিছু মনে করোনা—সে-যাচাইটুকু আমি নিজেই করব !'

'লোইকোর এই কথাগুলোর প্রকৃত তাৎপর্য বোঝবার আগেই তাকিয়ে দেখি মাটিতে রাদ্দা চিৎ হ'য়ে পড়ে রয়েছে—ওর বুকে লোইকোর বাঁকানো

ছুরিটা প্রায় বাঁট পর্যন্ত বসানো। একটা নিদারুণ ভীতি-আশঙ্কায় আমাদের হাত পা সব হিম হ'য়ে গেল।

'টান দিয়ে রাদ্দা ছুরিটা তুলে ফেলে দিল। কালো ঘন চুলের একগোছা বুকের ক্ষতের মধ্যে গুঁজে দিতে দিতে মুখে একটু হাসির ছোঁয়াচ লাগিয়ে, ও বেশ জোরে জোরেই বলল :

'"বিদায়, লোইকো, বিদায়! আমি জানতাম, তুমি এই করবে!" ...তারপর সে মারা গেল।

'কি ধাঁচের মেয়ে সে ছিল, বুঝতে পারলে ভায়া? আমি যেন অনন্তকাল নরকে পচে মরি, কিন্তু অমন সর্বনাশী মেয়েকে যেন আমি আর না দেখি!

'এতক্ষণে লোইকোর কান্নার বাঁধ ভেঙে গেল। ওর কান্না সারা প্রান্তরটার মধ্যে আছড়ে ফিরতে লাগল। "মহীয়সী—রাণী—আমার! এইবার আমি তোমার পায়ের নিচে হাঁটু ভেঙে বসব!" তারপর মাটিতে শুয়ে রাদ্দার পা দুটো ঠোঁটের মধ্যে চেপে ধরে ও নিঃসাড় হয়ে পড়ে রইল। আমরা সবাই টুপি খুলে নিস্তব্ধ দাঁড়িয়ে রইলাম।

'ব্যাপারটা তোমার কেমন মনে হয়, বলত ভায়া? হ্যাঁ, ঠিক এই রকমই ঘটেছিল। নুর বলল : "লোইকোকে আমাদের বেঁধে রাখা উচিত।"...কিন্তু লোইকো জোবারকে বাঁধতে কার হাত উঠতে চাইবে? কারুরই নয়। নুরও তা ভালভাবেই জানত। হাত দুটো দুলিয়ে সে মুখ ফেরালো। তারপর বুক থেকে উপড়ে টেনে যে-ছুরিটা রাদ্দা পাশে ফেলে দিয়েছিল, দানিলো সেটা কুড়িয়ে নিল। ছুরিটার দিকে একভাবে অনেকক্ষণ সে তাকিয়ে রইল। তার গোঁফ জোড়াটা অনবরত নড়ছিল। ঝকঝকে ধারালো ছুরির সেই বাঁকা ফলাটা তখনও পর্যন্ত রাদ্দার বুকের রক্তে ভিজে ছিল। দানিলো করল কি, আস্তে আস্তে জোবারের কাছে গিয়ে দাঁড়াল; তারপরে এক ঘায়ে জোবারের পিঠ ফুঁড়ে ছুরিটা ওর বুক পর্যন্ত বসিয়ে দিল। রাদ্দারই বাবা তো সে—ঐ দানিলো, বুড়ো সেপাই দানিলো!

'"ঠিক, ঠিক করেছো তুমি"—দানিলোর দিকে মুখ ফিরিয়ে পরিষ্কার গলায় জোবার বলে উঠল। তারপর রাদ্দার পিছু পিছু সেও মরল।

'আমরা সবাই দাঁড়িয়ে দাঁড়িয়ে দেখতে লাগলাম। রাদ্দা শুয়ে রয়েছে, একগোছা চুল ওর বুকের মধ্যে গোঁজা। ওর খোলা চোখ দুটো একভাবে নীল আকাশের দিকে তাকিয়ে। আর ওর পায়ের নিচে লম্বা হ'য়ে পড়ে আছে দুঃসাহসী লোইকো জোবার—মাথার ঝাঁকড়া চুল নেমে এসে ওর মুখ ঢেকে দিয়েছে, চোখদুটো দেখা যায় না।

'ভাবনাচিন্তায় হারিয়ে গিয়ে আমরা দাঁড়িয়েই রইলাম। বুড়ো দানিলোর গোঁফজোড়াটা কেবলই কেঁপে কেঁপে উঠছিল, ঘন ভুরু দুটো কোঁচকানো। আকাশের দিকে একদৃষ্টে তাকিয়ে ও যেন কি দেখছিল। মুখে কোনও কথা নেই। ওদিকে বুড়ো নুর, বয়সের ভারে চিট্‌খাওয়া থুড়থুড়ে বুড়ো, উপুর হ'য়ে মাটিতে পড়ে। ফোঁপানো কান্নায় ওর ঐ বুড়ো শরীরটা থরথর কাঁপছিল।

'কাঁদবার মত, প্রাণ ভরে কাঁদবার মতই তো ব্যাপারটা ছিল, কি বল তুমি?

'...তাই বলছি, তুমিও তো আর এক বাউণ্ডুলে। তা বেশ ভালই করেছো। কিন্তু সাবধান! সব সময় সোজা রাস্তায় চলবে, কখনও বাঁক নিতে যেও না। শেষ পর্যন্ত তুমি হয়ত' গোল্লায় যাবে না। ব্যস, ভায়া, এই পর্যন্ত—!'

মাকার চুপ করল। পাইপটা থলেতে ভরে, এতক্ষণ পরে কোটটা টেনে ও ওর বুকটা ঢাকল। ঢিমে তেতালায় গুঁড়ি গুড়ি বৃষ্টি নামল। হাওয়ার বেগও যেন বেড়ে উঠল। ক্ষুব্ধ আক্রোশে সমুদ্রও তেড়েফুড়ে উঠতে লাগল। একটা দুটো ক'রে ঘোড়াগুলো ক্রমশঃ আমাদের ঝিমিয়ে-পড়া আগুনের পাশে জড়ো হ'তে সুরু করল। বড় বড় চালাক চোখ মেলে আমাদের দিকে তাকিয়ে আমাদের ঘিরে ওরা স্তব্ধভাবে দাঁড়িয়ে রইল।

'আয়, আয়, সব কাছে আয়—' আদুরে গলায় মাকার ওদের ডাক দিল। ওর পেয়ারের কালো ঘোড়াটার গলায় হাত বুলোতে বুলোতে আবার আমার দিকে ফিরে বলল :

'ঘুমোবার সময় হ'ল!'—তারপর কোটটা মাথার উপর টেনে নিয়ে লম্বা হ'য়ে শুয়ে পড়ে ও একেবারে চুপ হ'য়ে গেল। আমার কিন্তু কিছুতেই ঘুম আসছিল না। প্রান্তরের অন্ধকারের মধ্যে আমি একভাবে তাকিয়ে রইলাম। চোখের

সামনে রাণীর মত মহীয়সী রূপসী রাদ্দার ছবিটা ভেসে উঠতে লাগল বারে বারে। বুকের ক্ষতটার মধ্যে সে একগোছা চুল চেপে ধরেছে, আর ওর ঐ শ্যামকোমল আঙ্গুলগুলোর ফাঁক দিয়ে ফোঁটা ফোঁটা রক্ত গড়িয়ে পড়ছে— আগুনের ফুলকির মত এক একটা তারা যেন মাটিতে এসে পড়ছে।

রাদ্দার পিছু পিছু বেপরোয়া দুঃসাহসী বেদে জোয়ান লোইকো জোবারের ছবিটাও ভেসে উঠছে। ঘন ঝাঁকড়া চুলে ওর মুখ ঢেকে রয়েছে, আর তার ভেতর থেকে চোখের জল বড় বড় ঠাণ্ডা ফোঁটায় কেবলই গড়িয়ে পড়ছে।…

বৃষ্টিটা নামল চেপে। লোইকো জোবার এবং বুড়ো সেপাই দানিলোর মেয়ে রাদ্দা—এই দু'জন দুর্দান্ত বেদে প্রমিক-প্রেমিকার শোকে সমুদ্র যেন একটানা করুণ শোকবিলাপ ক'রে চলেছে।

আর ওরা দু'জন অন্ধকারের কুয়াশার মধ্যে নিঃশব্দে ঘুরে ঘুরে ফিরছে। বেপরোয়া সাহসী লোইকো যত চেষ্টাই করুক না কেন, সে যেন কিছুতেই সেই গর্বিত রাদ্দাকে ধরে উঠতে পারছে না।

[ অনুবাদ : রমা মৈত্র

